# বার্ণার্ড শ

একটি মানুষের কাহিনী



ঋষি দাস

ওরিয়েণ্ট বুক কোম্পানী
৯, শ্যামাচরণ দে স্ট্রীট

## পরিচ্ছেদ সূচী



'বার্ণার্ড শ' বইখানি যখন লিখেছিলাম, সে আজ দু বছর আগের কথা। তারপর আমার 'গান্ধী-চরিত' প্রকাশিত হয়েছে, শেক্‌স্‌পীয়রের একখানি জীবনীও আমি লিখেছি। বলা চলে, জীবনী-রচনার ক্ষেত্রে আরো অনেকখানি অভিজ্ঞতা সঞ্চয় করেছি। তাই 'বার্ণার্ড শ' বইখানির দ্বিতীয় সংস্করণ ছাপতে দেওয়ার সময় এই গ্রন্থের একটি বিশেষ ত্রুটি আমার চোখে ধরা পড়েছে: এতে জীবনী-রচনার বৈজ্ঞানিক রীতি অবলম্বিত হয় নি—যে-রীতি আমি আমার 'গান্ধী-চরিত' এবং 'শেক্‌স্‌পীয়র'-এ অবলম্বনের চেষ্টা করেছি। তাই কেবলই মনে হয়েছে, এ বইখানিকে আগাগোড়া সংস্কার ক'রে লেখা উচিত। কিন্তু বাংলা সাহিত্যের পাঠক এবং সুধী সমালোচকদের কাছে এই বইখানি যে আদর-অভ্যর্থনা পেয়েছে, তা যথেষ্ট লোভনীয়। তাই তাঁদের বিচার-বুদ্ধির প্রতি আমার সমস্ত শ্রদ্ধা অক্ষুণ্ণ রেখেই আমি বইখানিকে বর্তমান সংস্করণে যথাপূর্বই রাখলাম। অবশ্য, ছোটো খাটো দু-একটি সংশোধন বা সংযোজন যে করিনি এমন নয়। শ-র জীবনের যে-দিকটি বর্তমান রচনায় ধরা পড়ে নি, তার জন্যে শীঘ্রই সুযোগ পেলে আর একখানি গ্রন্থ রচনার বাসনা রইলো। সে বইখানি এই পুস্তকের প্রতিপূরক এবং ক্ষতিপূরক হিসাবে সহজেই ব্যবহৃত হ'তে পারবে।

প্রথম সংস্করণে বইখানিতে ভুল-চুক ছিল প্রচুর। আমার অসাবধানতা এবং মুদ্রাকরদের অপটুতাই ছিল সে-জন্য মূলত দায়ী। বর্তমান সংস্করণে ভুল-ত্রুটি পূর্বাপেক্ষা অনেক কম থাকলে-ও, একেবারে যে নেই এমন বলা চলে না। সেজন্য লজ্জিত হওয়া ছাড়া লেখক ও প্রকাশকের গত্যন্তর নেই।

৫৯, সীতারাম ঘোষ স্ট্রীট,
কলিকাতা

ঋষি দাস

শুদ্ধি :

৩৪ পৃষ্ঠায় 'মোঝাৎর্স্'-স্থলে মোৎসার্ট, এবং ১৯০ পৃষ্ঠায় 'উইলকি কলিন্'-এর স্থলে 'উইল্কি কলিন্স্' পড়ুন।

# পরিচ্ছেদ এক

## অযোনিসম্ভবের বংশ

ইতিহাসে দেখা যায়, কখনো কখনো বিজিত দেশ তার সভ্যতা ও সংস্কৃতি দিয়ে বিজয়ী দেশকে বিশেষভাবে প্রভাবিত করেছে। গ্রীস যখন রোম সাম্রাজ্যের পদানত হোলো, তখন গ্রীসের জ্ঞান-ভাণ্ডারে মন ও মস্তিষ্কের সম্পদ্ ছিল সুপ্রচুর। আর রোমানরা বিলাসী হ'লেও আসলে ছিল একান্ত বর্বর। তথাপি রোমানরা গ্রীসের সেই যুগ-যত্ন-সাধ্য জ্ঞানৈশ্বর্যকে অস্বীকার বা বিনষ্ট ক'রে দিতে পারে নি। পরন্তু গ্রীসের রীতি-নীতি, শিল্প-সংস্কৃতি, সাহিত্য-দর্শন, সমস্তই রোমানদের জীবনের ধারাকে যথেষ্ট পরিমাণে প্রভাবিত করেছিল। এই ধরণের সাংস্কৃতিক বিজয় আর একবার ঘটেছিল—ইংল্যাণ্ডের ইতিহাসে।

তখন বহুদিন স্বাধীনতা হারিয়েছে আয়ার্ল্যাণ্ড। ইংরেজ-শাসনের করাল কবলে প'ড়ে তার প্রাণ প্রায় ওষ্ঠাগত। কিন্তু আশ্চর্য, কুশাসন ও নিষ্পেষণের মধ্য দিয়েও আয়ার্ল্যাণ্ডের শিল্প, সাহিত্য, দর্শন, সংস্কৃতি কিছুই মরে নি। কেবল মরে নি যে তাই নয়, ঊনবিংশ শতকের শেষাংশে আয়ারের কয়েক জন মনীষী ইংল্যাণ্ডের সাহিত্যে, শিল্পে, সংগীতে, এমন কি রাজনীতি ও রণনীতিতেও আপনাদের কর্তৃত্বময় অধিকার প্রতিষ্ঠা করেছিলেন। অস্কার ওয়াইল্ড, উইলিয়াম বাট্‌লার ইয়েট্‌স্, লেডি গ্রেগরি, কর্নাল ডয়েল,—এঁদের সাহিত্য, অগাস্ট সেণ্ট্ গডেন্সের ভাস্কর্য, সার উইলিয়াম অর্পেনের চিত্রকলা, ডিয়ন বুসিকল্টের অভিনয়, লর্ড নর্থক্লিফের বার্তা-শিল্প, লর্ড কিচ্‌নারের রণ-

নৈপুণ্য এবং জর্জ রাসেলের সর্বতোমুখী প্রতিভা ইংল্যাণ্ডকে, শুধু ইংল্যাণ্ডকে কেন, সমস্ত সভ্য পৃথিবীকে চমৎকৃত ক'রে দিয়েছিল। এঁদের অনেকের কথা ইংল্যাণ্ড হয়তো আজ ভুলে গেছে, কিম্বা অচিরে ভুলে যাবে। কিন্তু বহু শতাব্দী বাদেও আজ শেক্‌স্‌পীয়রের কথা তারা যেমন ভুলতে পারে নি,—তাঁর স্মৃতিকে সযত্নে সাগ্রহে জড়িয়ে রেখেছে, তেমনি রাখবে আর এক জনের স্মৃতিকে-ও। এই আর একজন হ'লেন বর্তমান গ্রন্থের আলোচ্য বিষয়—জর্জ বার্ণার্ড শ।

পৃথিবীর লোকে জর্জ বার্ণার্ড শ-কে ইংরেজি সাহিত্যিক হিসাবেই জানে। ইংল্যাণ্ড সম্পূর্ণ আত্মসাৎ করেছে তাঁকে। সমগ্র সাম্রাজ্যবাদের ইতিহাসে এতো দামী রত্ন এমনভাবে আত্মসাতের কাহিনী আর শোনা যায় নি!

শ-রা সপ্তদশ শতাব্দীর শেষভাগে হ্যাম্পশায়ার থেকে ঘুর-পথে এসে পৌঁছেন আয়ার্ল্যাণ্ডে। পরবর্তী কালে এই শ-বংশোদ্ভূত কোনো এক পুরাতাত্ত্বিক ধুরন্ধর আলেকজাণ্ডার ম্যাকিণ্টস্ শ প্রমাণ করেন, শ-রা যে-সে হেলা-ফেলা লোক নন: তাঁদের পূর্বপুরুষ হলেন শেক্‌স্‌পীয়রের 'ম্যাক্‌বেথ' নাটকে বর্ণিত ফাইফের আর্ল্—সুপ্রসিদ্ধ বীর ম্যাক্‌ডাফ।

ম্যাক্‌বেথের ওপর নাকি দৈব আশীর্বাদ ছিল, যে-দিন বারনাম অরণ্য হেঁটে এগিয়ে আসবে ডান্সিনানের পার্বত্য ভূমিতে এবং যেদিন অযোনিসম্ভব কোনো মানুষের সংগে সম্মুখ সংগ্রামে ঘটবে ম্যাক্‌বেথের সাক্ষাৎ, সেদিন-ই হবে তাঁর মৃত্যু, অন্যথায় নয়। একদিন ম্যাক্‌বেথের বিরুদ্ধে অগণিত শত্রুসৈন্য এগিয়ে আসতে লাগলো। এবং তারা বারনামের বনপথ দিয়ে আসার সময় শাখা-প্রশাখা ও পত্র-পল্লবের গাঢ় আবরণে লুকিয়ে ফেললো আপনাদের। পত্রপল্লবাচ্ছাদিত ধাবমান সৈন্যদের দেখে ম্যাক্‌বেথ

ভুল ক'রে ভয় পেয়ে গেলেন; কিন্তু হতাশ হ'লেন না। তাঁর ওপর দৈব আশীর্বাদ আছে—যে-পুরুষকে নারী জন্মদান করে নি, এমন পুরুষ ভিন্ন সবার কাছে তিনি অবধ্য। তাই সম্মুখ সমরে বিপক্ষ নেতা ম্যাক্‌ডাফকে হাঁক দিয়ে তিনি বললেন: 'বৃথা চেষ্টা তোমার ম্যাক্‌ডাফ্! নারী যে-পুরুষকে জন্মদান করেছে, আমি তার কাছে অবিনশ্বর।' ধ'রে নিতে পারা যায়, হো-হো ক'রে হেসে উঠলেন ম্যাক্‌ডাফ, বললেন: 'তবে মৃত্যুর জন্যে প্রস্তুত হও ম্যাক্‌বেথ! কোনো নারী আমাকে জন্মদান করে নি। জননীর গর্ভচ্ছেদ ক'রে আমায় জন্ম দিয়েছিলেন চিকিৎসক।' অতঃপর ম্যাক্‌ডাফের অস্ত্রাঘাতে অন্যথামৃত্যুহীন ম্যাক্‌বেথের ঘটলো মৃত্যু। এই হোলো নাটকীয় আখ্যান।

এ-হেন ম্যাক্‌ডাফের তৃতীয় পুত্র নাকি শেই। আর সে-ই শেই-এর উত্তর পুরুষ হলেন শ-রা—যে শ-রা আজ জর্জ বার্ণার্ডের জন্মের ফলে বিশ্ববিশ্রুত হ'য়েছেন। বার্ণার্ড শ-র কাছে তাঁর এই পৌরাণিক পূর্বপুরুষদের নাম উল্লেখ করা হ'লে তিনি জানান, শেক্‌স্‌পীয়রের নাটকে বর্ণিত কোনো চরিত্র তাঁর পূর্ব-পুরুষ, এ-কথা ভাবতে তাঁর ভালোই লাগে। যদি শেকস্‌পীয়রের নাটকে বর্ণিত কোনো মাতাল নাবিক কিম্বা সাধারণ সৈনিক তাঁর পূর্বপুরুষ হোতো, তবে কতোখানি আনন্দ তিনি অনুভব করতেন, অবশ্য, সে প্রশ্ন তাঁকে করা হয় নি। এই ম্যাকডাফ-বংশীয়তা সম্পর্কে শ তাঁর 'ইম্‌ম্যাচুরিটি' উপন্যাসের মুখ-পত্রে একটি ছোটো ঘটনার উল্লেখ করছেন: 'এই (ম্যাকডাফ-বংশীয়তা) আবিষ্কারের বহু বৎসর বাদে আমি লথ্ ফাইনের উপকূলে কিছু দিনের জন্য ছিলাম। তখন ম্যাকফার্লেন পদবি-ধারিনী এক ভদ্রমহিলা আমার জন্যে রান্না ও ঘরকন্না করতেন। আমাকে বিশেষ শ্রদ্ধার চোখে দেখতেন তিনি। আমি প্রথমে ভেবেছিলাম, লেখক হিসাবে আমার প্রসিদ্ধিই বুঝি তাঁর এই শ্রদ্ধার কারণ। কিন্তু পরে একদিন তিনি স্বয়ং আমার

সে-ভুল ভেঙে দিলেন। জানালেন, ম্যাকফার্লেন আর শ, এরা উভয়েই আর্ল্ অব্ ফাইফের বংশধর। সুতরাং, আমার পক্ষে নিজেকে খুব বেশী খেলো করা উচিত হবে না। সেই সংগে তিনি আরো জানালেন যে, ম্যাকফার্লেনরা হোলেন বড়ো শরিক।'

"Years after this discovery I was staying on the shores of Loch Fyne, and being cooked for and house-kept by a lady named McFarlane, who treated me with a consideration which I at first supposed to be due to my eminence as an author. But she undeceived me one day by telling me that the McFarlanes and Shaws were descended from Thanes of Fife; and that I must not make myself too cheap. She added that the McFarlanes were the elder branch."

যাই হোক, কিম্বদন্তী বা কাব্যকাহিনীর কথা বাদ দিলেও সমসাময়িক দলিল-দস্তাবেজে শ-বংশের উল্লেখ মেলে। কিলকেনির অন্তর্গত স্তাণ্ডপিট্‌স্ গ্রামাঞ্চলে শ-দের একটি পরিবার বাস করতেন। তাঁরা নিজেদের পরিচয় দিতেন সম্ভ্রান্ত ব'লে। ক্রমওয়েলের এক নাৎনীর সংগে এই বংশের কোনো এক যুবকের বিবাহ হ'য়েছিল ব'লেও প্রমাণ পাওয়া যায়। দু'চার জন ধর্মযাজক বা সামরিক বিভাগের উচ্চপদস্থ কর্মচারীও যে এ বংশে ছিলেন না এমন নয়। ১৮০২ খৃস্টাব্দের কাছাকাছি সময়ে এই পরিবারের মধ্যে ব্যবসা-বাণিজ্যও প্রচলিত হয়েছিল। এঁদেরই একজন ডাবলিন শহরে এসে রয়েল ব্যাংক প্রতিষ্ঠা করেন। বহুদিন পর্যন্ত ডাবলিনের লোকেরা এই ব্যাংককে শ-র ব্যাংক নামেই অভিহিত করতো। ব্যাংকের প্রতিষ্ঠাতা রবার্ট শ-ই পরে 'বুশি পার্কের ব্যারনেট' উপাধি পান।

তদানীন্তন সার রবার্টের খুড়তুতো ভাই ছিলেন জর্জ বার্ণার্ডের পিতামহ। এই পিতামহটি পেশার দিক থেকে ছিলেন সলিসিটর, নোটারি-পাব্‌লিক ও স্টক্‌ব্রোকারের এক সম্মিলিত মূর্তি। অর্থাৎ, জ্যাক্‌ অব্‌ অল্‌ ট্রেড্‌স্‌, মাস্টার অব্‌ নান্‌!

এক পাদরির কন্যার সংগে তাঁর বিবাহ হয়। বিবাহের পর ক্রমেই সংসারের বোঝা বাড়লো, কিন্তু নানা ফন্দি-ফিকির সত্ত্বেও অর্থাগম বড়ো একটা বাড়লো না। ১৮১৬ সালের ৩১শে ডিসেম্বর তারিখে পুনরায় তাঁর একটি পুত্র-সন্তানলাভ ঘটলো। ইতিপূর্বেই তিনি প্রায় বারো-তেরটি সন্তানের জনক হয়েছিলেন। সুতরাং এই নবতম সন্তানের জন্মে এ সংসারে যে আশানুরূপ আনন্দ-প্রবাহ বইলো এমন মনে হয় না। তবে আজকের দিক থেকে হিসাব ক'রে দেখলে, সেদিন আনন্দের যে প্রচুর কারণ ঘটেছিল, এ-বিষয় নিঃসন্দেহ। কারণ, এই শিশুই একদিন জর্জ বার্ণার্ড শ-র জন্মের জন্য দায়ী হ'য়েছিলেন।

জর্জ বার্ণার্ডের বাবা জর্জ কার শ-র প্রথম জীবন সম্বন্ধে বিশেষ কিছুই জানা যায় না। জর্জ কারের বয়স যখন অল্প, তখন তাঁর বাবা মারা যান। ফলে, সংসারের সকল দায়িত্ব এসে পড়ে তাঁর বিধবা মা-র ওপর। কিন্তু এতোগুলি ছেলেমেয়েকে লালন-পালন দূরের কথা—ভরণ-পোষণের সংগতিও তাঁর ছিল না। এ-সংসারে ছেলেমেয়েরা প্রতিদিন দু'বেলা পেট ভ'রে খেতে পেতো কিনা, সে বিষয়েও ছিল সংশয়। শ-র নিজের ভাষায়: 'I suspect that his (grandfather's) orphans did not always get enough to eat.' বিধবা ভ্রাতৃবধূর এই নিরুপায় দুঃখ-দারিদ্র্যে বুশি পার্কের ব্যারনেট সার রবার্ট তাঁকে সাহায্য করার জন্য অগ্রসর হ'লেন এবং জর্জ কারের মাকে ডাবলিন শহরের উপকণ্ঠে ছোটো একটি বাড়ি উপহার দিলেন। এই বাড়িটির নাম ছিল 'রাউণ্ডটাউন'। একটি ট্রলি লাইনের এক প্রান্তে

এই গথিক প্যাটার্ণের কিম্ভূত কিমাকার বাড়িটি আজো বর্তমান আছে।

জর্জ বার্ণার্ডের খুড়ো, জেঠা ও পিসীমা, জীবিত কি মৃত, সর্বসমেত ছিলেন চৌদ্দ জন। সবার চেয়ে যিনি ছিলেন বড়ো, তিনি ছাড়া অন্যান্য ভাই-বোনরা যে কেউ এ সংসারে খুব বেশী আদর-যত্ন পান নি, তা সহজেই আন্দাজ করা চলে। কেবল মাত্র জর্জ বার্ণার্ডের বড়ো জেঠা-মশাইটি বিশ্ববিত্থালয়ের খানিকটা শিক্ষা কোনোরকমে ছিনিয়ে নিতে পেরেছিলেন। তিনি সরকারি চাকরিও পেয়েছিলেন পরে। কলেজি বিত্থা না থাকলেও জর্জ কারের ভাই-বোনেরা অনেকেই ঐহিক ব্যাপারে পারদর্শিতা দেখিয়েছিলেন যথেষ্ট। একজন তো ব্যবসা-বাণিজ্যে প্রচুর অর্থ উপার্জন করেন। দু জন চ'লে যান টাসমেনিয়ায়। সেখানেও তাঁরা যথেষ্ট প্রসার এবং প্রতিপত্তি লাভ করেন। তাঁরা, শ-র ভাষায়—'like Micawber, made history there.' অপর একজন ছিলেন অন্ধ। তাঁকে অবশ্য তাঁর ভাইদের উপরই নির্ভর করতে হয়। আরো এক জেঠা পরে অন্ধ হন, তবে তাঁকে ভাইদের উপর নির্ভর করতে হয়নি, কেননা তাঁর নিজস্ব সংগতি ছিল যথেষ্ট। পিসীমাদের মধ্যে একজন বিয়ে করেন এক উচ্চপদস্থ পাদরিকে। অন্যান্য পিসীমারাও বিয়ের ব্যাপারে বিফলমনোরথ হন নি। কেবল মাত্র বড়ো পিসীমা কাউকে তাঁর পাণি-পীড়নের যোগ্য ব্যক্তি ব'লে স্বীকার করতে পারলেন না। তাই তিনি সমস্ত জীবনই অনূঢ়া র'য়ে গেলেন। তাঁর বিখ্যাত ভাই-পোর ভাষায়—'....She would have refused an earl, because he was not a duke and so died a very ancient virgin.'

কেবল নিছক দারিদ্র্যের জন্যই যে জর্জ কার শ বা তাঁর ভাইবোনরা ইশকুল-কলেজে লেখাপড়া শিখতে পারেন নি, তা নয়। এর পেছনে ছিল দু'টি প্রধান কারণ। প্রথমটি, বংশাভিমান; দ্বিতীয়টি, ধর্মাভিমান।

শ-দের আর্থিক সামর্থ্য ও স্বচ্ছলতা যতো না ছিল, তার চেয়ে ঢের বেশী ছিল নিজেদের অর্থহীন আভিজাত্য। শ-রা অর্থের অভাবে লেখাপড়া না শিখে মূর্খ হ'য়ে থাকতে পারে, কিন্তু তবু অল্প খরচার কোনো ইশ্‌কুল-কলেজে ভর্তি হ'য়ে সাধারণ লোকের সংগে একত্রে পড়াশুনা করতে পারে না। যদি তাদের পড়তে হয়, তবে পড়তে হবে অভিজাত সম্প্রদায়ের ইশ্‌কুল-কলেজে। সত্যি, এই মূঢ় আভিজাত্যের স্বরূপটা যেমন হাস্যকর, তেমনি শোচনীয়। শ তাই তাঁর স্ববংশীয়দের বর্ণনা করতে গিয়ে করুণ বিদ্রূপের সংগে তাদের বলেছেন, 'younger sons of younger sons.' তিনি নিজেকে এবং বাবাকে অভিহিত করেছেন— 'a downstart.'

বংশাভিমানের মতোই আরো একটি মিথ্যা অভিমান শ-দের ছিল, ধর্মাভিমান। আয়ার্ল্যাণ্ডের অধিকাংশ লোকই হোলেন রোমান ক্যাথলিক। কিন্তু এখানের শাসক-গোষ্ঠীর, অর্থাৎ ইংরেজের, সরকারী ধর্ম হোলো প্রোটেস্টাণ্টিজম্। শ-রা ছিলেন প্রোটেস্টাণ্ট। আর রোমান্ ক্যাথলিক্ ও প্রোটেস্টাণ্টদের মধ্যে ধর্ম-সংক্রান্ত বিবাদ এমন ছিল যে, পরস্পর পরস্পরের পারলৌকিক ভবিষ্যৎ ভেবে খুশীই হোতেন—অর্থাৎ, অনন্ত কাল অনিবার্য নরক-ভোগ। বিশেষত, প্রোটেস্টাণ্টরা ক্যাথলিকদের সংগে কথা পর্যন্ত বলতেন না, ঘৃণায় নাক সিটকাতেন। ফলে, ক্যাথলিকদের ইশ্‌কুল-কলেজ ও শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে শ-পরিবার নরকের দ্বার হিসাবেই দেখতেন।

জর্জ কার শ-র বিশ্ববিদ্যালয়ী বিদ্যা না থাকলেও, তিনি সত্যিকারের লেখাপড়া কতোদূর শিখেছিলেন, তা ঠিক ক'রে বলা যায় না। শিশু পুত্র বার্ণার্ডের কাছে হাস্যচ্ছলে বাইব্‌ল্ সম্পর্কে তাঁকে অভিমত ব্যক্ত করতে শুনে আমরা ধ'রে নিতে পারি, তাঁর মস্তিষ্কের পরিসর নিতান্ত অল্প ছিল না, এবং কুসংস্কারের বহু জঞ্জাল তিনি মস্তিষ্ক থেকে ইতিপূর্বেই ঝেড়ে

ফেলেছিলেন। এ-কথাও জানা যায়, তাঁকে খবরের কাগজ ছাড়া অন্য কিছু পড়তে কেউ দেখে নি—অন্ততপক্ষে তাঁর ছেলে তো দেখেন নি। শিশু বার্ণার্ড একদিন গ্রিভাস্ (grievous) কথাটিকে 'গ্রিভিয়াস্' উচ্চারণ করেছিলেন। তখন তাঁর বাবা তাঁর সেই ভুল সংশোধন ক'রে দেন। ছেলের সংগে ছোটবেলা থেকেই জর্জ কারের ছিল অমায়িক বন্ধুত্ব। তাই ছেলের আবদার মতো তিনি চাপদাড়ি পর্যন্ত রেখেছিলেন।

বংশাভিমান ও ধর্মাভিমানের মতো আর একটি অভিমান শ-পরিবারের মধ্যে বর্তমান ছিল। সংগীতাভিমান। তবে এ অভিমান মিথ্যা ছিল না। শ-পরিবারের স্ত্রী-পুরুষ সবাই সংগীতবিদ্যা কিছু না কিছু জানতেন। পুরুষদের মধ্যে ট্রোম্বোন, অফিক্লেড্, ভায়োলনসেলো, হার্প প্রভৃতি বাদ্য-যন্ত্র বিশেষ প্রচলিত ছিল। আর মেয়েদের মধ্যে প্রচলিত ছিল পিয়ানো। সার রবার্টের গৃহে প্রায়ই শ-দের বৃহত্তর-পারিবারিক সান্ধ্য সম্মিলন বসতো।

সংগীতাভিমানের কথা বলতে গিয়ে শ-র এক জেঠামশায়ের কথা মনে পড়ে। এই জেঠামশায়ের নাম ফ্রেডরিক বার্ণার্ড। ফ্রেডরিকের মদ ও ধোঁয়ার নেশা ছিল অতীব প্রবল। অকস্মাৎ একদিন তিনি স্থির করলেন, এই নেশা দুটোকে রাতারাতি ছেড়ে ফেলবেন। কিন্তু নেশা তো একটা চাই। সুতরাং মদ আর ধোঁয়ার বদলে ধরলেন অফিক্লেড। অফিক্লেডের পোঁ-পোঁ চলতে লাগলো রাত্রিদিন। কিন্তু সংগীত তাঁকে শান্তি দিলো না। ফ্রেডরিক তাই রাতারাতি বিয়ে ক'রে বসলেন। কিন্তু বিয়ে ক'রেও যে তিনি খুব খুশী হলেন, মনে হয় না। তাই অবিলম্বে কিনে আনলেন একটা দূরবীণ আর একখানা বাইবল্। বাইবল্ পড়তে পড়তে ক্লান্তি এলে তিনি চোখে তুলে নিতেন দূরবীণ। দূরে দেখা যায় ডালকির সৈকত-ভূমি; ওখানে মেয়েরা স্বল্পবস্ত্রা হ'য়ে

সাঁতার কাটে। ওখানে জর্জ বার্ণার্ডের এক দিদি-ও সাঁতার কাটতে যেতেন; তিনি জেঠামশায়ের এই কীর্তি সম্বন্ধে বাড়িতে এসে অভিযোগ করেছিলেন। যাই হোক্, বাইব্‌ল্-পাঠ আর নারীদেহের নগ্ন সৌন্দর্য উপভোগের এমন যোগাযোগ কেবল শ-পরিবারেই ছিল সম্ভব। কারণ, শ-দের সকল ব্যাপারেই একটা স্বকীয় বৈশিষ্ট্য থাকে—যাকে বলা চলে 'শকীয়তা'।

কিন্তু এখানেই কাহিনীর শেষ নয়। অকস্মাৎ এই জেঠামশায় তাঁর ঘরদোর ধবধবে শাদা কাপড়ে মুড়ে ফেলতে লাগলেন। তাঁর ধারণা হ'য়েছে, তিনিই স্বয়ং Holy Ghost! তিনি সর্বদা নগ্ন পায়ে থাকতে লাগলেন। কারণ, কখন না কখন স্বর্গ থেকে তাঁর ডাক এসে যায় তার কোনো স্থিরতা নেই। পায়ে জুতো থাকলে স্বর্গযাত্রায় বিলম্ব ঘটে যেতে পারে। হাজার হোক, জুতো পায়ে দিয়ে তো ভগবানের দরবারে যাওয়া যায় না! শীঘ্রই ফ্রেডরিককে পাগলাগারদে পাঠানো হোলো। জর্জ কার শ একবার ভাবলেন ওফিক্লেডের কথা। দাদার প্রিয়তম সেই ওফিক্লেড। ওফিক্লেড হাতে পেলে দাদার পাগলামি হয়তো বা সেরে যেতে পারে। কিন্তু কোথাও ওফিক্লেডের সন্ধান মিললো না। অবশেষে জর্জ কার ট্রোম্বোন হাতে দাদার কাছে এসে উপস্থিত হলেন। ফ্রেডরিক ভাই-এর হাত থেকে যন্ত্রটা নিজের হাতে নিয়ে স্নেহ-ভরে একবার দেখলেন, একটু বাজালেন, তারপর আবার ফিরিয়ে দিলেন।

শ-র জেঠামশায়ের স্বর্গযাত্রার বিলম্ব আর সইছে না। তিনি আত্মহত্যার চেষ্টা করতে লাগলেন। উন্মাদ-আশ্রমের কর্তৃপক্ষরা আত্মহত্যার সমস্ত উপকরণই তাঁর নাগালের বাইরে সরিয়ে রাখলো। কিন্তু মূর্খ তারা, 'শকীয়' বুদ্ধি-বিচক্ষণতার কথা তারা ভেবে দেখে নি। ফ্রেডরিক্ অবশেষে একটা থলের নাগাল পেলেন। তিনি সেই থলের

মধ্যে মাথা ঢুকিয়ে নিজের শ্বাসরোধ করলেন এবং ত্বরিতপদে চ'লে গেলেন স্বর্গে।

শ-র কাকা-জেঠার অনেকের মধ্যে একটা জিনিষ খুব প্রবল ছিল, চোখের রোগ। একজন ছিলেন অন্ধ এবং অপর একজন অন্ধ হয়েছিলেন পরবর্তী বয়সে। এঁদের ছাড়া অনেকের চোখ ছিল টেরা। এ সম্বন্ধে শ বলেন, তাঁর পরিবারের মধ্যে টেরামির ছড়াছড়ি এতোই বেশী ছিল যে, এ-জিনিষটা তাঁর চোখে কোনোদিন চশমা কিম্বা এক জোড়া জুতোর চেয়ে বেশী অস্বাভাবিক ঠেকে নি। শ-র বাবারও একটা চোখ ছিল টেরা। টেরামি সারাবার জন্যে জর্জ কার ডাক্তারের শরণাপন্ন হ'লেন। তখন ডাবলিন শহরে খুব-নাম-করা চোখের ডাক্তার ছিলেন সুপ্রসিদ্ধ নাট্যকার অস্কার ওআইল্ডের বাবা ডক্টর ওআইল্ড। তিনি শ-র বাবার টেরা চোখ সোজা ক'রে দেওয়ার ভার নিলেন। কিন্তু চিকিৎসার জ্বালায় চোখ গেল বিগড়ে'—বাঁকা চোখ বেঁকে বসলো আরো।

জর্জ কার শকে-ও একদিন জীবন-সংগ্রামে নামতে হোলো। সংগ্রাম নয়, লীলা বলাই ভালো। সত্যি, এমন অবলীলায় বাঁচতে পারে না সবাই। প্রথমে তিনি এক লোহার কারখানায় চাকরী পান। কিন্তু শীঘ্র সেই চাকরি ছেড়ে দিয়ে সংগ্রহ করেন একটি সরকারী 'সাইনে কিওর,' অর্থাৎ কাজ নেই মাইনে আছে, এমন চাকরি। কিন্তু দুঃখের বিষয়, এই ধরণের সখের পদ সরকারের পক্ষে খুব বেশী দিন বহাল রাখা সম্ভব হোলো না। ফলে জর্জ কার শ-র গেলো চাকরি। কিন্তু শ-রা যেমন-তেমন হেলা-ফেলা লোক নন। সুতরাং অকস্মাৎ সরকারী পদ তুলে দেওয়ার ফলে জর্জ কার শ-র যে ক্ষতি হোলো, তার পূরণস্বরূপ তাঁকে সরকার থেকে বছরে ষাট পাউণ্ডের (প্রায় আট শ টাকার) একটি পেন্সন দেওয়া হোলো। জর্জ কার ঐ পেন্সনটি বিক্রি

ক'রে এক সংগে কিছু বেশী টাকা পেলেন। এই টাকা দিয়ে তিনি পার্টনারশিপে কিনলেন একটি ময়দার কল, এবং খুলে বসলেন ময়দার পাইকারী কারবার।

পাইকারী ছাড়া খুচরা কারবার করা শ-দের পক্ষে ছিল অসম্ভব, বংশমর্যাদায় বাধে। শ তাঁর নিজের বাল্যকাল বর্ণনা করতে গিয়ে এ সম্বন্ধে ক্ষুদ্র একটি ঘটনার উল্লেখ-ও করেছেন। শ-র একজন সহপাঠী ছিল এক লোহালক্কড়ের খুচরো কারবারীর ছেলে। তার সংগে নিজের ছেলেকে খেলাধূলো মেলামেশা করতে দেখে জর্জ কার একদিন ক্রুদ্ধ হ'য়ে উঠলেন—অবশ্য যতোখানি ক্রোধ তাঁর পক্ষে ছিল সম্ভব। বাড়ি ফিরে ছেলেকে বললেন, 'ওরা হোলো খুচরো কারবারী, ওদের সংগে শ-দের মেলামেশা করা অশোভন, অনুচিত।' পরবর্তী কালে সোস্যালিস্ট শ বলেছিলেন, এতো বড়ো অপরাধ বাবা সম্ভবত তাঁর জীবনে আর করেন নি। 'Probably this was the worst crime my father committed.'

যাই হোক, মৃত্যুর দিন পর্যন্ত জর্জ কার তাঁর এই ময়দার কল ও কারবারটিকে কোনোরকমে চালিয়ে যান।

ভবিষ্যৎ নাট্যকার বার্ণার্ড শ-র ওপর এই মানুষটির প্রভাব অপরিসীম। শ তাঁর সাহিত্য সম্বন্ধে গর্ব ক'রে বলেছেন: আমি অন্যান্য লেখকের মতো ট্রাইফল্‌কে ট্র্যাজিডি করিনি,—ট্র্যাজিডিকে করেছি ট্রাইফল্; জীবনের অশ্রুকে বুদ্ধির কেমিক্যালে পরিশ্রুত ক'রে জনসাধারণের কাছে বিতরণ করেছি হাস্যরূপে। সাহিত্য সৃষ্টির এই অপূর্ব অনন্যসাধারণ ধারাটি শ পেয়েছিলেন তাঁর বাবার কাছে। বাবার রচিত সাহিত্য থেকে নয়—তাঁর জীবন থেকে। বাস্তবিক, এই একটিমাত্র সম্পদই শ তাঁর বাবার কাছে পিতৃদত্ত উত্তরাধিকার হিসাবে পেয়েছিলেন, এবং এই একটি মাত্র উত্তরাধিকারই তাঁকে

বিশ্বের অনন্তকালের অন্যতম শ্রেষ্ঠ সাহিত্যিকের সিংহাসনলাভে সহায়তা করেছিল। হেসে ওঠার সুযোগ পেলে কার শ তা হেলায় হারাতেন না। অতি সহজেই তাঁর দুষ্টুমিভরা দু'টি চোখ রৌদ্রোজ্জ্বল হাস্যে নেচে উঠতো, এমন কি গভীরতম দুঃখেও। জীবনে বেদনার চেয়ে বিদ্রূপ যে বড়ো, রোদনের চেয়ে রসিকতা, একথা জর্জ কার ভালো ক'রেই বুঝেছিলেন। সত্যি, জীবনের অ্যান্টিক্লাইম্যাক্সকে এমন তীব্রভাবে অনুভব করার ক্ষমতা অতি অল্প লোকেরই থাকে। বাবার sense of the anti-climax যে কতো প্রবল ছিল, সে সম্বন্ধে শ কয়েকটি উল্লেখযোগ্য উদাহরণ দিয়েছেন। তার মধ্যে একটি: কারবারে একবার ভয়ানক একটা ক্ষতি হ'য়ে যায়। অংশীদারটি হতাশ হ'য়ে প্রায় কান্নায় ভেঙে পড়েন। কিন্তু জর্জ কার এই ঘটনাটিকে হাস্যরসের একটি উপকরণ হিসাবেই গ্রহণ করলেন। তিনি কারখানার এক কোণে আত্মগোপন ক'রে হাসলেন অনেকক্ষণ। জীবনের সংকট মুহূর্তগুলি জর্জ কার শ-র কাছে ছিল জীবনের কলহাস্যের মুহূর্ত। আমরা দেখি, বার্ণার্ড শ-র নাটকেও ক্রাইসিস বা সংকট-মুহূর্তগুলি এমনি কলহাস্যের।

দু'চারটি ছোটখাটো অনুতাপ বা ক্ষুদ্র বেদনা যে জর্জ কারের জীবনে একেবারে ছিল না, এমন নয়। এই ধরণের একটি অনুতাপ দীর্ঘকাল তাঁর জীবনে স্থায়ী হ'য়েছিল। একবার তিনি একটা বেড়ালের ওপর কুকুর লেলিয়ে দিয়েছিলেন। এই শহীদ বেড়ালটির জন্যে বাকী সমস্ত জীবনটা জর্জ কার শ-র দুঃখের এবং অনুশোচনার আর অন্ত ছিল না।

জীবের প্রতি জর্জ কার শ-র এই মমতা ও করুণাবোধ তাঁর পুত্রের জীবনে আরো পরিস্ফুট হ'য়ে উঠেছে। শ নিরামিষাশী। যদিও জীবে দয়া সম্পর্কে কেউ তাঁকে অভিযুক্ত করলে তিনি বিনা দ্বিধায় তাঁর

নিরামিষাশিত্বের অন্যতর দু'টি কারণ দেখান এবং দয়া, করুণা, মমতা প্রভৃতির মতো কোনো প্রথাগত ভাবপ্রবণতা যে তাঁর নেই, তা প্রমাণ করার জন্য ব্যস্ত হ'য়ে ওঠেন। বলেন, এক ঃ এ হোলো তাঁর সুরুচি। আমিষ-ভক্ষণ একটা বর্বরতা। হিংস্র নরখাদকতার সংগে এর কিছুমাত্র পার্থক্য নেই। তিনি তাঁর স্বভাব-সিদ্ধ তির্যক রসিকতার সংগে বলেন, 'I do not take dead bodies of fish, animal and man.' দুই ঃ তিনি বলেন, তিনি একজন বায়োলজিস্ট বা জীববিজ্ঞানী। এবং নিছক বায়োলজিস্ট নন, ইকনমিস্ট-ও। আর ইকনমির সহজ ও শুদ্ধ অর্থ হোলো ব্যয়-সংকোচ। প্রকৃতির সৃষ্টিশালায় লক্ষ লক্ষ, কোটি কোটি প্রাণের যে ভিয়ান চলছে, তার কোন্ পাকের কি অর্থ, কি পরিণতি, আমাদের কাছে তা সম্পূর্ণ অজ্ঞাত। তাই, শ-র মতে, আমরা যখন কোনো প্রাণী-হত্যা করি, তখনি ব্যাঘাত করি সৃষ্টির, তখনি অপব্যয় করি জীবনের।

জর্জ কার শ-র আর একটি চারিত্রিক ধর্ম শ-র জীবনকে বিশেষভাবে প্রভাবিত করেছিল। সে-টি হোলো জর্জ কারের অপরিমিত মদ্যপান। পিতার অপরিমিত মদ্যপানের প্রতিক্রিয়া পুত্রের মধ্যে দেখা দিলো পরিমিতির মধ্য দিয়ে নয়, পরন্তু মদ্যপানের প্রতি পর্যাপ্ত ঘৃণায়। শ তাঁর আচারে এবং প্রচারে হ'য়ে উঠলেন সুরাপানের ঘোরতর বিরোধী। জর্জ কার শ-ও নীতির দিক থেকে চিরদিনই পান-বিরোধী ছিলেন, কিন্তু এই নীতির সংগে তাঁর রীতির বিরোধ ঘটতো প্রায়ই। প্রকৃতিস্থ অবস্থায় তাই সুরাপানের অপরাধের জন্য জর্জ কারের লজ্জা, গ্লানি ও পরিতাপের আর সীমা থাকতো না।

অকস্মাৎ একটি রবিবারে জর্জ কার তাঁর বাড়ির দরজার ওপর মূর্ছিত হয়ে পড়েন এবং স্থির বোঝেন যে, এখনো যদি তিনি সাবধান না হন, তবে অচিরে তাঁর মৃত্যু অবধারিত। শ-বংশের ধারা অনুসারে জর্জ

কার রাতারাতি সুরাপান পরিত্যাগ করলেন এবং মৃত্যুর দিন পর্যন্ত তাঁর পানবিরোধের আর ব্যতিক্রম ঘটলো না। জর্জ কার পানদোষ ছাড়লেন, কিন্তু মৃত্যু তাঁকে ছাড়লো না। ১৮৮৫ খৃস্টাব্দে জর্জ কারের মৃত্যু হয়—তরুণ জর্জ বার্ণার্ড তখনো সাহিত্যের শিক্ষানবীশ মাত্র।

# পরিচ্ছেদ দুই

## বার্ণার্ডের মা

জর্জ বার্ণার্ডের কেবল জন্মের জন্য নয়, তাঁর সমস্ত ভবিষ্যৎ জীবনের জন্য যিনি বিশেষভাবে দায়ী ছিলেন, তিনি তাঁর মা লুসিন্দা এলিজাবেথ শ, সংক্ষেপে, বেসি। এই মহীয়সী মহিলাটিকে বাদ দিয়ে বার্ণার্ড শ-কে আজ বিশ্বের শ্রেষ্ঠ সাহিত্যিকরূপে কল্পনা-ও করা যায় না। তাঁকে কল্পনা করা যায়, কোনো আপিসের কেরাণী, কেসিয়ার, কি বড়ো জোর, কোনো আপিসের বড়োবাবু হিসাবে। তাই লুসিন্দা এলিজাবেথের জীবন এবং চরিত্র এই প্রসংগে একান্ত অপরিহার্য।

সেই সবে মাত্র, ইউরোপে দুর্ধর্ষ নাপলেয়ঁ বনাপার্তের পরাজয় ঘটেছে। দীর্ঘকালব্যাপী ধ্বংস ও মৃত্যুর বিভীষিকার হাত থেকে অব্যাহতি পেয়ে সারা যুদ্ধশ্রান্ত ইউরোপ স্বস্তির সংগে হাঁপাচ্ছে। সেই পরিশ্রান্ত আনন্দের ঢেউ বিশেষ ক'রে এসে লেগেছে আয়ার্ল্যাণ্ডে। কারণ, নাপলেয়ঁ-র পরাজয়ের গৌরব যাঁর একান্ত প্রাপ্য, তিনি একজন আইরিশম্যান,—ডিউক অব ওয়েলিংটন। বিজয়-আনন্দে অধীর উন্মত্ত আজ ডাবলিন শহর। সে আনন্দের তরংগ ডাবলিন শহর ছাপিয়ে গ্রাম্য শহর এবং গ্রামগুলিতে যে গিয়ে পৌঁছে নি এমনো নয়। তবে, ডাবলিনের দক্ষিণে রাথফার্ণহাম ছাড়িয়ে একটি ছোটো গেঁয়ো শহরে বিজয়োৎসবের এই তরংগের চেয়ে প্রবলতর হয়ে উঠেছিল আর একটি তরংগ। গুজব ও গবেষণার অন্ত ছিল না: হোয়াইট চার্চের জমিদারের সুন্দরী কন্যার সংগে বিবাহ হবে কার? কে সেই সৌভাগ্যবান্ ব্যক্তি? সে কি ওয়াল্টার বাগনাল গার্লি?

এই অলস মুহূর্ত-বিনোদনের অলস গুঞ্জন-গবেষণা, কী বয়ে যায় তাতে পৃথিবীর? কি বয়ে যায় তাতে ভবিষ্যতের মানুষের? সেদিনের কর্ম-প্রবণ পরচর্চাবিদ্বেষী মানুষদের এমনই হয়তো মনে হ'য়েছিল। কিন্তু আজকের মানুষের কাছে তার মূল্য যথেষ্ট। কারণ, ভাবীকালের জর্জ বার্ণার্ড শ-র মাতামহ হবার সৌভাগ্য কোন ব্যক্তির হবে, সেই গভীর সমস্যা নিয়েই সেদিনের মানুষ নিজেদের অজ্ঞাতে আলাপ আলোচনা চালাচ্ছিল। অবশেষে নির্ধারিত হয়ে গেলো ওয়াল্টার বাগনাল গার্লিই সেই সৌভাগ্যবান্ পুরুষ।

আর্থিক সংগতির জন্যে খ্যাতি ছিল লুসিন্দা এলিজাবেথের মাতামহের। ডাবলিনের ব্রাইড স্ট্রীটে তাঁর একটি বন্ধকী কারবার ছিল। আর গ্রামে ছিল জমিদারি। সুদের কারবার ও জমিদারি থেকে যে অর্থের সমাগম হোতো, তা পুঞ্জীভূত না হওয়া ছাড়া কোনো উপায়ান্তর ছিল না।

এই কুশিদজীবী জমিদার ভদ্রলোকের ভারি ভালো লাগতো তরুণ ওয়াল্টার বাগনাল গার্লিকে। তার প্রধান কারণ, গার্লি ছিলেন সম্ভ্রান্তবংশীয় যুবক, এবং যাকে পুরোপুরী সম্ভ্রান্তবংশীয় বলে, ঠিক তাই। বন্দুক ছোঁড়ায় অব্যর্থ লক্ষ্য; ছিপ ফেলতে বসলে নাওয়া-খাওয়া মনে থাকে না; দুর্জয় ঘোড়াকেও সহজে বশ মানাতে পারেন; সর্বোপরি, উত্তরাধিকার সূত্রে ভিন্ন অন্য কোনো উপায়ে যে অর্থ উপার্জন করা যায়, তা তিনি কল্পনাও করতে পারেন না। যাই হোক, উত্তরাধিকার সূত্রে ওয়াল্টার বাগনাল গার্লি প্রচুর সম্পত্তিও পেয়েছিলেন।

দ্বিতীয়ত, ওয়াল্টার ছিলেন প্রোটেস্টাণ্ট ধর্মাবলম্বী। আর লুসিন্দা এলিজাবেথের মাতামহও ছিলেন প্রোটেস্টাণ্ট। এবং প্রোটেস্টাণ্ট ছাড়া অন্য কোনো সম্প্রদায়ের সংগে আত্মীয়তা-কুটুম্বিতা করা তিনি আদৌ পছন্দ করতেন না।

তৃতীয়ত, ওয়াল্‌টার গার্লির বংশনামা সন্ধান ক'রে দেখা গেলো, তাঁর কোনো পূর্বপুরুষ অলিভার ক্রমওয়েলের মন্ত্রিসভায় সমরসচিব ছিলেন। ব্যস, ওয়াল্‌টারের রক্তে যে প্রোটেস্টাণ্ট পৌরুষ পুরোমাত্রায় বর্তমান, এর পরে সে বিষয়ে কোনো সংশয়ই থাকতে পারে না।

অতএব, অনতিবিলম্বে হোয়াইট চার্চের জমিদার যোগ্য জামাতারূপে বরণ করলেন ওয়াল্‌টার বাগনাল গার্লিকে। কিন্তু শীঘ্রই এজন্য তাঁকে অনুতাপ করতে হোলো। কারণ, ওয়ালটার গার্লি তাঁর অসাধারণ বৈষয়িক বুদ্ধির বলে অতি অল্প কালের মধ্যে অধিকাংশ সম্পত্তিই খুইয়ে ফেললেন। যখন তখন এমন সব আর্থিক গোলযোগে পড়তে সুরু করলেন যে, সাহায্যার্থে শ্বশুরের অগ্রসর না হ'য়ে উপায় রইলো না। সুদের টাকা জামাই-এর দুর্বুদ্ধির ছিদ্র পথে অনর্গল বেরিয়ে যেতে লাগলো।

ওয়াল্‌টার দেনা ক'রেই হোক, কিম্বা সম্পত্তি বন্ধক দিয়েই হোক, কোনো রকমে জীবনযাত্রা নির্বাহ করতে লাগলেন। এই ভাবে তাঁকে দীর্ঘ কাল চালাতে হ'য়েছিল। কারণ, অর্থের তুলনায় পরমায়ু তাঁর একটু বেশিই ছিল; তিনি পঁচাশি বছর বয়স পর্যন্ত বেঁচে ছিলেন। ওয়াল্‌টার বাগনালের মৃত্যুর বহু পূর্বেই তাঁর প্রথমা স্ত্রীর মৃত্যু হয়। প্রথমা স্ত্রীর মৃত্যুর সময় থেকে তাঁর সন্তানদের মধ্যে লুসিন্দা এলিজাবেথের ভার গ্রহণ করেন তাঁর এক ধনী বোন—এলেন। এই ধনী বোনটিকে ওয়াল্‌টার খুব ভয় করতেন। কারণ, প্রায়ই এলেনের কাছে তাঁকে দেনার জন্যে এসে হাত পাততে হোতো।

এই কড়াক্কড় পিসীমার শাসনেই মানুষ হ'তে লাগলেন লুসিন্দা এলিজাবেথ। পিসীমা দেখতে ছিলেন বেঁটে, কুঁজো; কিন্তু মুখখানা ছিল ভারী মিষ্টি, ছেলে মানুষের মতো। নিজের ছেলেমেয়ে না থাকায় তিনি স্থির করলেন, লুসিন্দা এলিজাবেথকেই তাঁর সমস্ত সম্পত্তি

দিয়ে যাবেন। ফলে, লুসিন্দা যাতে তাঁর যোগ্যা উত্তরাধিকারিণী হ'য়ে উঠতে পারেন, সেজন্যে তাঁকে ক'রে তুলতে চাইলেন 'paragon among ladylike young ladies'. লুসিন্দা এলিজাবেথের কঠিন তালিম চলতে লাগলো। বেঁকে-চুরে, হেলে-দুলে বসার উপায় রইলো না। বসতে হবে সোজা খাড়া হ'য়ে। জোর গলায় কথা বলা চলবে না, বলতে হবে মিহি সুরে। দরকারী কোনো কাজ নিজে করা চলবে না, চলবে কেবল হুকুম—ঝি-চাকরকে। 'লেডিত্ব'-লাভের এই কঠিন সাধনার অংগরূপে লুসিন্দা এলিজাবেথ সুপ্রসিদ্ধ পিয়ানিস্ট লগিয়েরের কাছে পিয়ানো বাজানো শিখলেন। লেডিত্বের অধিকাংশ শিক্ষাই দৈবক্রমে লুসিন্দার পরবর্তী জীবনে ব্যর্থ হ'য়েছিল। কেবল ব্যর্থ হয় নি এই সংগীত-শিক্ষা। এক দিন জীবনের সকল কর্কশ বাস্তবতা থেকে তাঁকে রক্ষা করেছিল ওই সুর আর গান। সেদিন সংগীতই ছিল তাঁর জীবনের একমাত্র সহায়, একান্ত সম্বল, সান্ত্বনা।

এই সংগীত কেবল যে লুসিন্দা এলিজাবেথের জীবনে মূল্যবান্ ছিল, তাই নয়; এই সংগীতই ভবিষ্যৎ কালের জর্জ বার্ণার্ড শ-কে গ'ড়ে তুলেছিল। বার্ণার্ড শ সাহিত্যের পৃথিবীতে যখন নবাগত, অপরিচিত,—যখন নিজের উদরান্ন সংস্থানের ক্ষমতা তাঁর ছিল না, তখন লুসিন্দা এলিজাবেথের এই সংগীতই তাঁকে দিয়েছিল দেহের অন্ন, মনের খোরাক। সাহিত্য-দুর্গের তোরণ যখন শ-র কাছে ছিল সম্পূর্ণ রুদ্ধ, তখন শ এই সংগীতের সমালোচক হিসাবেই একদিন সাহিত্যের দুর্গে প্রবেশ করেছিলেন। তারপর তিনি একদিন সম্পূর্ণ অধিকার করেছিলেন সেই সাহিত্য-দুর্গকে,—সেখানে হয়েছিলেন সম্রাট। সুতরাং লুসিন্দা এলিজাবেথের সংগীত-শিক্ষা ও তাঁর পরবর্তী সাংগীতিক জীবনকে যথাযোগ্য পরিপ্রেক্ষিতে দেখা দরকার।

লুসিন্দা এলিজাবেথের কৈশোরের আর একটি ঘটনা পরবর্তীকালে

শ-র সাহিত্য-জীবনকে বিশেষভাবে প্রভাবিত করেছিল। প্রথমা স্ত্রীর, অর্থাৎ লুসিন্দা এলিজাবেথের মার, মৃত্যুর পর প্রায় বিশ বৎসর কাল ওয়াল্টার বাগনাল বিপত্নীক অবস্থায় একক জীবন যাপন করেন। অতঃপর, একদা অকস্মাৎ সবাই সবিস্ময়ে শুনলো যে, তিনি পুনরায় বিবাহ করতে সংকল্প করেছেন। এই ব্যাপার সম্পর্কে লুসিন্দা এলিজাবেথ তাঁর মামা জনকে এক চিঠি লিখে জানালেন। এই জন-মামা হলেন হোয়াইট চার্চের জমিদারের পুত্র এবং উত্তরাধিকারী। জন-মামা আর সবুর করলেন না, অবিলম্বেই ব্যবস্থা অবলম্বন করলেন। বিবাহের দিন সকাল বেলা ওয়াল্টার বাগনাল একজোড়া দস্তানা কিনতে বাজারে বেরিয়ে ছিলেন। দোকানের সুমুখে দেনার দায়ে জন-মামা তাঁকে পুলিশে ধরিয়ে দিলেন।

কাজটা ওয়ল্টার বগনালকে ভয়ানক ক্ষেপিয়ে দিলো। ক্রোধে আক্রোশে তিনি একরকম পাগল হ'য়ে গেলেন, তাঁর কন্যা-রত্নই সব নষ্টের মূলে। সুতরাং বাপের বাড়িতে পা দেওয়া লুসিন্দা এলিজাবেথের পক্ষে নিষিদ্ধ হ'য়ে গেলো। শুধু তাই নয়; লুসিন্দার মাতামহ তাঁর দৌহিত্র-দৌহিত্রীদের জন্যে যে টাকা উইল ক'রে গিয়েছিলেন, তার তদারকের ভার ছিল ওয়াল্টারের ওপর। ওয়াল্টার চাইলেন, এ-হেন কৃতঘ্না কন্যা লুসিন্দাকে তার প্রাপ্য অর্থ থেকে বঞ্চিত করতে। কিন্তু পিতার পক্ষে এতোটা নির্দয় হওয়া সংগত নয়, এই যুক্তি দেখিয়ে এটর্নি তাঁকে অন্য একটা ব্যবস্থা অবলম্বন করার পরামর্শ দিলেন। এই নয়া ব্যবস্থা অনুসারে স্থির হোলো, মাতামহ-প্রদত্ত এই অর্থ লুসিন্দা পাবেন না; পাবে, যদি তাঁর গর্ভে কোনো দিন কোনো সন্তান জন্মে এবং সেই সন্তান সাবালক হ'য়ে ওঠে, তবে সে। এই অর্থের পরিমাণ ছিল পাঁচ হাজার পাউণ্ড, অর্থাৎ, প্রায় ৬০ হাজার টাকা। জর্জ বার্ণার্ড যখন সাহিত্যের শিক্ষানবিশী করছেন, নিয়মিত কলম চালাবার ফলে জামার

হাতা ক্ষয় পেয়ে যাচ্ছে, এবং মার সেলাই-এর কাঁচি দিয়ে সেই ক্ষীয়মান হাতাকে ছেঁটে তিনি নিয়মিত পরিচ্ছন্ন করছেন, অথচ, জামা কেনার মুরোদ হচ্চে না, তখন মা লুসিন্দা এলিজাবেথের এই বঞ্চিত অর্থ তাঁর যথেষ্ট কাজে এসেছিল।

পিতৃগৃহ নিষিদ্ধ হবার ফলে এলেন-পিসীমা ছাড়া আর কোনো গত্যন্তর রইলো না লুসিন্দা এলিজাবেথের। কিন্তু পিসীমার কঠিন শাসন বহুদিন যাবৎ অসহ্য হ'য়ে উঠেছিল। এই স্নেহ-নির্যাতনের নিষ্করুণ গণ্ডী অতিক্রম ক'রে বাইরে আসার জন্য লুসিন্দার মন কেবলই আকুলিবিকুলি করতো। চাই মুক্তি, চাই বাইরের আলো, বাইরের বাতাস। সাম্রাস্তিকতার কঠোর অনুশাসন লুসিন্দার জীবনের আষ্টে-পৃষ্ঠে বাঁধা; এই বন্ধন ক্রমেই তাঁর জীবনে ক'সে বসছে, ক্ষত রক্তাক্ত ক'রে দিচ্ছে তাঁকে। তিনি কোনো রকমে এই বন্ধনের হাত থেকে নিষ্কৃতি পেলেই বাঁচেন। ঠিক এমনি যখন মনের অবস্থা, তখন জর্জ কার শ-র সংগে লুসিন্দা এলিজাবেথের ঘটলো সাক্ষাৎ। লুসিন্দার বয়স তখন মাত্র বিশ, আর জর্জ কারের—প্রায় চল্লিশ।

কিছুদিনের মধ্যেই সকলে জেনে স্তম্ভিত হ'য়ে গেলেন, সুন্দরী সুরুতা তরুণী লুসিন্দা এলিজাবেথ গার্লি মনস্থ করেছেন জর্জ কার শ-কে বিবাহ করতে। বন্ধুরা সতর্ক ক'রে দিলো, 'তুই পাগল নাকি, বেসি?'

'পাগল? কেন?'

'লোকটা মাতাল যে।'

লুসিন্দা চমকে উঠলেন। ছুটে গিয়ে জর্জ কারকে শুধালেন, একথা কি সত্যি?

যেন আকাশ থেকে পড়লেন জর্জ কার, ঘোষণা করলেন, তিনি পুরোদস্তুর পান-বিরোধী। এ সব শত্রুর রটনা।

সুতরাং লুসিন্দা এলিজাবেথের সংগে জর্জ কারের শুভ পরিণয় হ'য়ে গেলো।

বিবাহের পর লুসিন্দা এলিজাবেথ ও জর্জ কার মধুযামিনী যাপন করতে গেলেন লিভারপুল। সেখানে স্বামীর ব্যবহারে বেসি অত্যন্ত ভয় পেয়ে গেলেন। স্বামী যে একজন পাঁড় মাতাল সে-বিষয়ে আর কোনো সন্দেহই তাঁর রইলো না। লুসিন্দা এলিজাবেথ এক রকম পাগল হ'য়ে গেলেন। একটি মুহূর্তে যেন পায়ের তলা থেকে পৃথিবীটা খান খান হ'য়ে স'রে গেলো। যে স্বামী এবং বিবাহিত জীবনের ভেলা ভর ক'রে তিনি সমস্ত নিরাপদ আশ্রয় ত্যাগ ক'রে মুক্তির সমুদ্রে ঝাঁপিয়ে পড়েছিলেন, এখন দেখলেন, সে ভেলাটি কতো দুর্বল, কতো ভগ্ন,—নির্ভরের সম্পূর্ণ অযোগ্য।

এলিজাবেথ লুসিন্দা স্বামিগৃহ ত্যাগ ক'রে বেরিয়ে পড়লেন পথে, এমন স্বামীর গৃহে আর একটি মুহূর্তও নয়, স্বামীর সংসর্গ তিনি ত্যাগ করবেনই।

লুসিন্দা এলিজাবেথের চোখে সে মধুযামিনীর আমেজমাখা স্বপ্ন আর নেই। নির্লজ্জ রূঢ় বাস্তবতার কর্কশ আঘাতে তা চুরমার হয়ে গেছে। অজানা ভবিষ্যতের যাত্রী লুসিন্দা দ্রুতপদে নিরুদ্দেশে হেঁটে চলেছেন লিভারপুলের পথে পথে। অস্থির, অশান্ত চলা। কী তাঁর কর্তব্য, কোথায় ভবিষ্যতের নিশানা, কিছুই লুসিন্দার জানা নেই। সবই অপরিজ্ঞাত, অনির্দিষ্ট। শুধু এইটুকু জানা আছে, এই মাতাল স্বামীর গৃহে তিনি আর ফিরবেন না।

ঘুরতে ঘুরতে লুসিন্দা এলিজাবেথ এসে পৌছলেন লিভারপুলের ডক ইয়ার্ডে। সেখানে অসংখ্য জাহাজের ভীড়; কোনোটি চলেছে কোনো বিদেশী বন্দরের উদ্দেশ্যে, কোনোটি বা ফিরছে বিদেশ থেকে পণ্য আর মানুষের সম্ভার নিয়ে। কোনোটির বা চলছে মেরামত। অপরিচিত

দেশ, আর অজানা সমুদ্র যেন লুসিন্দা এলিজাবেথকে হাতছানি দিয়ে ডাকলো। এ যেন তাঁর নিজের অজানা অনির্দিষ্ট জীবনেরই প্রতীক। লুসিন্দা এলিজাবেথ স্থির করলেন, কোনো জাহাজে 'স্টিউয়ার্ডেসের' চাকরি নিয়ে তিনি সমুদ্রে পাড়ি দিতে বেরিয়ে পড়বেন।

কিন্তু তখনো লুসিন্দার মন ছিল রোমান্টিক। যে বাস্তবের কঠোর প্রখর সূর্যালোকে তাঁর দিবা-স্বপ্ন ভেঙে গেছে, সে বাস্তবতা যে মানুষের জীবনের সকল অংকে, সকল দৃশ্যে ছড়িয়ে রয়েছে, তখনো তিনি তা কল্পনা করেন নি। জাহাজে চাকরি নিতে এসে সুরুচিসম্পন্না তরুণী লুসিন্দা শিউরে থমকে দাঁড়ালেন। তাঁর স্বামী মাতাল, একথা সত্য, কিন্তু জাহাজের এই মাতাল মাঝিমাল্লা এবং খালাসীদের মতো মাতালের ভূমিকায় তাঁকে বড়ো বেমানান লাগে। কিন্তু জীবন-নাট্যের ভূমিকাগুলি বড়ো জটিল—রংগমঞ্চের নাটকের পাত্রপাত্রীর চরিত্রের মতো অমন সরল ও সহজ নয়।

লুসিন্দা স্বীকার ক'রে নিলেন তাঁর বর্তমানকে ; তিনি আবার স্বামীর ঘরে ফিরে গেলেন। জীবনের লোকসান তিনি ভ'রে নিতে চাইলেন সংগীতে।

পরবর্তী কালে লুসিন্দার পুত্র বার্ণার্ড লণ্ডনে গানের আসরে ব'সে অবাক্ হ'য়ে কতো সময় ভেবেছেন, এই সব আধুনিকা গায়িকাদের গানে তাঁর মার গানের মতো শুভ্র শুচিতা নেই কেন ? এদের গান শুনে মনে হয়, শ্রোতারা যেন কোনো নারীর অনাবৃত অশোভন অংগের প্রকাশ লক্ষ্য করেছে। অথচ মার গান শুনে মনে হয়, সে যেন গির্জার প্রার্থনা। সত্যি, লুসিন্দা এলিজাবেথের গানে যেমন যৌন আবেদনের অভাব ছিল, তেমনি তাঁর দেহেও ছিল না যৌন আবেদনের ভাব। তাঁর সৌন্দর্যে ছিল তাঁর সংগীতের মতোই দেবোপম এক লাবণ্যের বিকাশ। পুরুষ যে নারীর জন্যে পতংগের মতো পু'ড়ে মরে, সে নারী তিনি ছিলেন না। তিনি ছিলেন কল্যাণী।

পুত্র বার্ণার্ড মার সম্বন্ধে পরে বলেন, 'আমার মার মধ্যে যৌন-আবেদনের এমন অভাব ছিল যে, তিনি কেমন ক'রে তিনটি সন্তানের জননী হ'য়েছিলেন, আমি তো ভেবে বিস্মিত হ'য়ে যাই।'

যাই হোক, বিবাহের চার বৎসর পরে, ১৮৫৬ খৃস্টাব্দের ২৬শে জুলাই তারিখে, লুসিন্দা এলিজাবেথের একটি পুত্র সন্তান জন্মে। এই পুত্র সন্তানই বর্তমান পৃথিবীর সর্বশ্রেষ্ঠ নাট্যকার জর্জ বার্ণার্ড শ। জর্জ বার্ণার্ড মাতার তৃতীয় সন্তান। তাঁর জ্যেষ্ঠা দুই সহোদরা ছিলেন। বড়ো লুসি, এবং ছোটো আগনিস।

লুসিন্দা এলিজাবেথ যেমন নির্লিপ্ত নিরপেক্ষতার সংগে গ্রহণ করেছিলেন তাঁর স্বামীর দারিদ্র্যকে, স্বামীর মত্ততাকে, তেমনি ঔদাসীন্যের সংগেই তিনি গ্রহণ করেছিলেন—তাঁর সন্তানদের। জীবনের সমস্ত কঠিন আঘাতকে, সকল কর্কশ বাস্তবতাকে তিনি এমন সহজ নির্লিপ্তির সংগে মেনে নিয়েছিলেন যে, বিস্মিত হতে হয়। অথচ যারা সমাজ-জগন্নাথের রথের তলায় আপনাদের নিশ্চিহ্ন বিলুপ্ত ক'রে দিয়ে যায়, তিনি তাদেরও একজন ছিলেন না। তিনি গ'ড়ে তুলেছিলেন এক ব্যক্তিত্বের দুর্ভেদ্য প্রাসাদ-দুর্গ। সে-দুর্গের অস্ত্র ছিল নিরপেক্ষ, উদাসীন, মধুর অমায়িকতা —আর গান। কাউকে কোনো রূঢ় কথা বলতে বা শাসন করতে কোনদিন তাঁকে তাঁর সন্তানরা দেখেন নি। স্ত্রী হিসাবে বা মা হিসাবে তিনি যে খারাপ ছিলেন, এমনো বলা চলে না। তাঁর পুত্রের ভাষায় বরং বলা চলে, তিনি স্ত্রী-ও ছিলেন না, মা-ও ছিলেন না। 'It would be ridiculous to call her a bad wife and a bad mother .........*She* was simply not a wife or mother at all.' সত্যই লুসিন্দা এলিজাবেথ ছিলেন তাঁর দীর্ঘ জীবনে নিঃসংগ, একাকী। তাঁর কালে নারীর মধ্যে এমন একক ব্যক্তিত্বের প্রকাশ স্বল্পই দেখা যায়।

বৃদ্ধ বয়স পর্যন্ত লুসিন্দা এলিজাবেথের কণ্ঠস্বর অক্ষুণ্ণ এবং অপরিবর্তিত ছিল। শেষ বয়সে তিনি পরলোক-তত্ত্ব নিয়ে কৌতূহলী হ'য়ে উঠেছিলেন। প্রায়ই তিনি 'চক্রে' ব'সে তাঁর পরলোকগতা কন্যা আগনিসের সংগে কথা বলার চেষ্টা করতেন। কিন্তু পরলোকতত্ত্ব-ও শেষ পর্যন্ত তাঁকে কোনো শান্তি বা সান্ত্বনার সন্ধান দিতে পারে নি। তাই ও-ব্যাপারে তিনি শীঘ্রই ক্লান্ত হ'য়ে পড়েন।

যখন তাঁর পুত্র জর্জ বার্ণার্ডের খ্যাতির সূর্য মধ্যগগনে, তখন, ১৯১৩ খৃস্টাব্দে, আশী বৎসর বয়সে লুসিন্দা এলিজাবেথের মৃত্যু হয়। ইতিহাস যে সব জননীর কাছে অকুণ্ঠিতভাবে ঋণী রয়েচে, লুসিন্দা তাঁদেরই একজন।

# পরিচ্ছেদ তিন

## শ-র শৈশব

বার্ণার্ড শ-র নিজের মতে, মানুষের জীবনে শৈশব ও কৈশোরই সব চেয়ে গুরুত্বপূর্ণ। কারণ, এই সময়েই ভাবী মানুষের গোড়াপত্তন হ'য়ে থাকে। সুতরাং বার্ণার্ড শ-র শৈশব ও কৈশোরের দিনগুলি সম্বন্ধে আমরা বিশেষ ভাবে আলোচনা করবো।

লুসিন্দা এলিজাবেথ তাঁর শৈশবে মা মারা যাবার পর এলেন-পিসীমার কাছে যে-কড়াক্কড় শাসনের গণ্ডীর মধ্যে মানুষ হ'য়েছিলেন, নিজের সন্তানদের জীবনে তিনি তার পুনরাবৃত্তি করতে চাইলেন না। শুধু যে কঠিন শাসন ও বিধি-নিষেধের কড়াকড়ি আর রইলো না, তা নয়; নিজের অভিজ্ঞতার প্রতিক্রিয়া স্বরূপ লুসিন্দা নিজের সন্তানদের দিলেন সম্পূর্ণ স্বাধীনতা। এ সংসারে যেমন শাসন রইলো না, তেমনি রইলো না অত্যধিক স্নেহ; যেমন রইলো না ঘৃণা, তেমনি রইলো না ভক্তি। রইলো শুধু ব্যক্তিত্ব, আর ব্যক্তিত্ব-বিকাশের পরিপূর্ণ সুযোগ। যে-সংসারের আবহাওয়ায় তিনি মানুষ হয়েছিলেন, তার বর্ণনা প্রসংগে শ নিজে বলেন,—'we as children had to find our way in a household where there was neither hate nor love, neither fear nor reverence, but always personality.'

বার্ণার্ড এবং তাঁর দিদিরা ঝি-চাকরের কাছেই মানুষ। বছর ছয়েক বয়স হবার পর মা ছেলেমেয়েদের সম্বন্ধে আর বিশেষ খোঁজ খবর নিতেন না। ঝি-চাকররাই করতো যা কিছু। এই ঝি-চাকরদের মধ্যে নার্স উইলিয়াম ছাড়া আর সবার ওপর শিশু শ মোটেই খুশী ছিলেন না। তার বিশেষ একটা কারণ-ও তিনি দেখিয়েছেন। তারা কেউ পুরু ক'রে তাঁর

রুটিতে মাখন মাখাতো না, কেবল একবার নামমাত্র মাখনের ছুরিটা রুটির উপর বুলিয়ে দিতো। এদেরই একজন ঝি-র কাছে ভাবী কালের সোস্যালিস্ট বার্ণার্ড শ প্র্যাকটিক্যাল সোস্যালিজমের প্রথম পাঠ পেয়েছিলেন। সান্ধ্য ও প্রভাতী ভ্রমণের নাম ক'রে ঝি শিশু বার্ণার্ডকে সংগে নিয়ে বেরিয়ে পড়তো। তারপর বেড়াতে না গিয়ে সটান চ'লে আসতো একটি বস্তিতে। এই বস্তিতেই তার আত্মীয়-স্বজন ও বন্ধু-বান্ধবরা থাকতেন। এখানে সে বার্ণার্ডকে পাশে বসিয়ে রেখে গল্প করতো ঘণ্টার পর ঘণ্টা। দুর্গন্ধ, অন্ধকারময়, অস্বাস্থ্যকর এই বস্তির ভয়াবহ স্মৃতি সমস্ত জীবন শ-র মনে খোদাই হ'য়ে গিয়েছিল। ভবিষ্যৎ জীবনে সোস্যালিস্ট হিসাবে এ-ই বস্তিগুলিকে উৎখাতের জন্যে তিনি প্রাণপণ চেষ্টা করেছেন। নাট্যকার হিসাবেও সে চেষ্টার ত্রুটি হয় নি। তাঁর লিখিত প্রথম নাটক 'উইডোয়ার্স হাউসেস্'-ই তার জাজ্বল্যমান প্রমাণ।

আজ 'বার্ণার্ড শ' নামটি শুনলে সাধারণ লোকের মনে একটি মূর্তি সহজেই জাগে—বুদ্ধিদৃপ্ত, উদ্ধত, আত্মম্ভরি একটি মানুষের মূর্তি। আজ সবাই বিশ্বাস করে, নিজের ঢাক নিজে পেটাতে শ-র জোড়া আর দুনিয়াতে নেই। আজ লোকে মানে, পৃথিবীর সমস্ত ঔদ্ধত্য, যতোই তা রসিকতা ক'রে হোক না, শ-র পক্ষে স্বাভাবিক। কিন্তু বার্ণার্ড শ-র মধ্যে এই উদ্ধত, আত্মম্ভরি মানুষটির জন্মের ইতিহাসের সন্ধান যদি আমরা করি, তবে দেখবো, তার জন্ম হ'য়েছিল শ-র নিতান্ত শৈশবে।

বার্ণার্ড শ-র পিতা জর্জ কারের মত্ততাটা এতোই প্রবল ছিল যে, সমাজে তিনি প্রায় পরিত্যক্ত হ'য়েছিলেন। কারণ, তাঁকে কোনো সামাজিক সম্মিলনে নিমন্ত্রণ করলে, তিনি সেখানে প্রায়ই প্রকৃতিস্থ অবস্থাতে পৌছতেন না; তারপর যখন সেখান থেকে বিদায় নিতেন, তখন তাঁর মত্ততাটা সকল শোভনতার সীমা লংঘন ক'রে যেতো। ফলে বাধ্য হ'য়ে, তাঁর প্রভূত বংশ-মর্যাদা সত্ত্বেও জর্জ কারকে সামাজিক

সমস্ত জলসা বা বৈঠক থেকে বাদ দিতে হোলো। জর্জ কার শ-কে বাদ দেওয়ার ফলে মিসেস শ-ও বাদ প'ড়ে গেলেন। কারণ, স্বামীকে ফেলে একাকী নিমন্ত্রণ রক্ষা করতে যাওয়া তাঁর কাছে বড়ো বিসদৃশ লাগতো। পিতামাতার বাইরে নিমন্ত্রণ রাখতে যাওয়ার ব্যাপারটি এতোই ক্বচিৎ-কদাচিৎ ঘটতো যে, ছেলেমেয়েরা এ রকম ঘটনা দেখলে আকাশ থেকে পড়তো। শ-র নিজের কথামতো, বাড়িতে আগুন লাগলে-ও, তারা বুঝি এতো বিস্মিত হোতো না।

সমস্ত সামাজিক সম্পর্ক থেকে বিচ্যুত হবার ফলে কিশোর শ-র মধ্যে স্বভাবত একটি মুখ-চোরা লাজুক ভাব গ'ড়ে উঠতে লাগলো। শুধু তাই নয়, সামাজিক আদব-কায়দাগুলি তাঁর কাছে সম্পূর্ণরূপে অজ্ঞাত, অনভ্যস্ত র'য়ে গেলো। ব্যাপারটিকে আরো ঘোরালো ক'রে তুললো নিজের অজ্ঞতা ও অনভ্যাস সম্পর্কে শ-র সচেতন, সতর্ক ভাবটা। তাই মানুষের সংগে মেলামেশার সময় শ-র সহজ ভাবটি সহজে এলো না। সামাজিক চালচলন ও আদব-কায়দা যাতে ত্রুটিহীন হয়, সেজন্য শ লণ্ডনে এসে আদব-কায়দা সম্পর্কে বই পড়েছিলেন, এ-কথা তাঁকে নিজেকে স্বীকার করতেও দেখা যায়। বইখানির নাম ছিল "The Manners and Tone of Good Society.' কিন্তু কেতাবী রীতির অনুসরণ ক'রে মানুষ যে সামাজিকতার দিক থেকে ত্রুটিহীন, কেতাদুরস্ত হয়ে উঠতে পারে, এ কথা বিশ্বাস করা যায় না। এ কথা শ নিজেও বিশ্বাস করতেন না। তাই সকল অবস্থাতেই তিনি নিজের সামাজিক আদবকায়দার ত্রুটি বিচ্যুতি সম্বন্ধে সন্ত্রস্ত এবং সলজ্জ হয়ে থাকতেন। ফলে, এই সন্ত্রস্ত সলজ্জ ভাবটুকু গোপন করার জন্যে তাঁকে এমন একটা ভাবের শরণাপন্ন হতে হোতো, যার ফলে শ জনসাধারণের কাছে এমন আত্মম্ভরি ও উদ্ধত হয়ে উঠেছেন। এ সম্বন্ধে শ বলেন:

"In my boyhood I saw Charles Mathews act in a

farce called 'Cool as Cucumber.' The hero was a youngman just returned from a tour of the world, upon which he had been sent to cure him of an apparently hopeless bashfulness ; and the fun lay in the cure having overshot the mark and transformed him into a monster of outrageous impudence. I am not sure that something of the kind did not happen to me."

আজ শ-র মধ্যে সেই সন্ত্রস্ত সলজ্জ ভাব আর নেই সত্য, কিন্তু তাঁর আত্মম্ভরির ভাবটা এখন স্বাভাবিক অভ্যাসে পরিণত হয়ে গেছে। ওটাকে তিনি তাঁর রসিকতা করার একটা সহজ রীতিতে পরিবর্তিত ক'রে ফেলেছেন।

বাল্যে কেবল সামাজিক সংস্পর্শ থেকে বঞ্চিত হবার ফলেই যে শ-র মধ্যে এই আত্মম্ভরিতার ভাবটি গড়ে উঠেছিল, তা নয়। আর্থিক দিকটাও লক্ষণীয়। শ-পরিবারের আর্থিক সংগতি-সামর্থ্য যা ছিল, তার চেয়ে বংশ-মর্যাদা সম্বন্ধে তাঁদের ধারণা ছিল অনেক বেশি। তাই এই মিথ্যা কল্পিত মর্যাদাকে সবার কাছে প্রতিপন্ন করতে গিয়ে শ-কে শিশুকাল থেকেই আত্মম্ভরি হতে হয়েছিল, একথা বলা চলে। আমরা কল্পনা করতে পারি, বালক বার্ণার্ড সমবয়স্কদের কাছে নিজের বংশমর্যাদা সম্বন্ধে বড়াই করছেন। এই বড়াই করার ঝোঁকই হয়তো সর্বপ্রথমে শ-কে গল্প বানিয়ে বলতে শিখিয়েছিল। বাল্মীকির প্রথম শ্লোকের যেমন জন্ম হয়েছিল নিষাদ-নিহত ক্রৌঞ্চের শোকে, বার্ণার্ড শ-র প্রথম কাহিনীর তেমনি জন্ম হয়েছিল সম্ভবত তাঁর আত্মম্ভরিতায়।

কিশোর বার্ণার্ডের দেহ ছিল দুর্বল। এই দুর্বলতা সম্বন্ধে বার্ণার্ড অত্যন্ত সচেতন ছিলেন। তাই নিজের শক্তি সম্বন্ধে তাঁর আত্মম্ভরিতার

আর অন্ত ছিল না। তিনি তাঁর চেয়ে বয়োজ্যেষ্ঠ সাহসী সবল ছেলেদেরও ভয় দেখাতেন, 'খবরদার! খুনসুটি কোরো না বলছি! মেরে খুন ক'রে ফেলবো!'

একবার এই ধরণের বড়াই করতে গিয়ে বার্ণার্ড বড়ো বিপদেই পড়েছিলেন। যার সুমুখে বড়াই করা হ'চ্ছিল, সে নিজের কথার সত্যতা প্রমাণের জন্য শ-কে আহ্বান ক'রে বসলো। শ ভয় পেয়ে গেলেন; মুহূর্ত মাত্র বিলম্ব না ক'রে লজ্জায় জীবন-মৃত হ'য়ে তাঁকে স্থান পরিত্যাগ করতে হোলো।

শ তাঁর বাল্যকালে সমাজ জীবন থেকে যেমন বঞ্চিত হ'য়েছিলেন, তেমনি তার ক্ষতিপূরণ স্বরূপ নিজের বাড়িতে পেয়েছিলেন ছোটো একটি সমাজ। এই ছোটো ঘরোয়া সমাজটি তাঁর মাকে ছাড়া, আর তিনটি মানুষকে নিয়ে গ'ড়ে উঠেছিল। বাবা, মামা ওয়াল্টার (কীর্তিমান বাগনালের পুত্র), এবং মার সংগীত-চর্চার অধিনায়ক জর্জ জন ভাণ্ডালিউর লী। এই তিনটি মানুষের সংগ ও সাহচর্য শ-র বাল্যকালকে এমনভাবে প্রভাবিত করেছিল যে, শ রংগ ক'রে এক জায়গায় বলেছিলেন, আমার পিতা তিনজন,—বাবা, মামা আর ভাণ্ডালিউর লী। তিনি আরো বলেছিলেন: আমার 'মিস্যালায়েন্স' নাটকের প্রধান যুবক যিনি, তাঁর-ও পিতা তিন জন। আমার নিজের যদি তিন জন পিতা না থাকতেন, তবে আমি কখনো ঐ চরিত্র কল্পনা করতাম না। 'In my play called Misalliance the leading young man is the man with three fathers. I should not have thought of that if I had not three fathers myself: my official father, the musician and maternal uncle.'

জর্জ বার্ণার্ডের জীবনে তাঁর জন্মদাতা পিতার প্রভাব কতোখানি, আমরা আগেই তা লক্ষ্য করেছি। জর্জ কারের রসিকতা করার ধারা,

এবং ধর্মকে ভাবপ্রবণতা থেকে মুক্ত ক'রে ঐতিহাসিক ভংগিতে দেখার রীতি শ বাল্যকালেই ভালো ভাবে অধিগত করেছিলেন। এই পরিবারে ধর্মের গোঁড়ামিকে চটুল বিদ্রূপের সংগে গ্রহণ করা হোতো। বালক বার্ণার্ড যখন বাইবেলের কোনো কাহিনী নিয়ে ঠাট্টা তামাসা করতেন, তখন পিতা জর্জ তাতে আমোদ অনুভব করতেন প্রচুর পরিমাণে, এবং পুত্রকে সে-বিষয়ে উৎসাহ দিতেন কলহাস্যে।

ওয়াল্‌টার মামাও এ বিষয়ে কম পারদর্শী ছিলেন না। তিনি ছিলেন রীতিমতো অ্যাটলানটিক-পাড়ি-দেওয়া জাহাজের ডাক্তার। সুতরাং, তাঁর কথায় বার্তায় মাঝিমাল্লাসুলভ অকপট অশোভনতার অভাব প্রায়ই ঘটতো না। বার্ণার্ড অতি অল্প বয়স থেকেই এ সংসারে বয়স্কদের সমান অধিকার পেয়েছিলেন। অতি নাবালক কালেই তিনি হয়েছিলেন সাবালক। সুতরাং বালক ভাগিনেয়কে সংগে নিয়ে ওয়াল্‌টার মামা যখন বেড়াতে বেরুতেন, তখন বিদ্যাসুন্দরী টপ্পাও তাঁর মুখে আগল মানতো না। মামা ওয়াল্‌টারের সব চেয়ে বড়ো গুণ ছিল, অতি সাধারণ কোনো ঘটনাকে হাস্যোজ্জ্বল সুন্দর একটি কাহিনীতে পরিণত করার অসাধারণ ক্ষমতা। ওয়াল্‌টার মামা বাইব্‌লের কাহিনীগুলিকে কি ভাবে রূপায়িত করতেন, তার একটা নমুনা পাওয়া যায়, তাঁর যিশু ও লাজারাসের কাহিনীর 'বৈজ্ঞানিক' ব্যাখ্যার মধ্যে। মৃত লাজারাসকে দৈব বলে যিশু মৃত্যুর পরপার থেকে ফিরিয়ে নিয়ে এসেছিলেন, এ কথা তিনি বিশ্বাস করতে নারাজ। তাঁর মতে যিশু ও লাজারাসের মধ্যে ছিল বন্ধুত্ব। তাই লাজারাস বন্ধুকে একটু বিজ্ঞাপিত ক'রে দেওয়ার প্রবল ইচ্ছায় মরার ভান ক'রে পড়েছিল। তারপর যথাসময়ে যিশু এসে তাকে বাঁচিয়ে দেওয়ার ভান করেছিলেন, এইমাত্র। নিছক একটা পারস্পরিক বিজ্ঞাপন। যে খৃস্টান পরিবারে খৃস্টান ধর্মশাস্ত্রের প্রিয়তম কাহিনী-গুলিকে নিয়ে এমনি ব্যংগ-বিদ্রূপ, ঠাট্টা-তামাসা চলতো, সেখানে যে

চিন্তার বা চিন্তাপ্রকাশের স্বাধীনতা ছিল অকুণ্ঠিত, অবারিত, তা বলাই বাহুল্য।

কিন্তু ওয়াল্‌টার মামার চেয়েও যাঁর প্রভাব বালক বার্ণার্ডের জীবনে দীর্ঘকাল স্থায়ী হয়েছিল, তিনি জর্জ জন ভাণ্ডালিউর লী। শুধু বার্ণার্ডের জীবনে নয়, এ পরিবারে ভাণ্ডালিউর লীর একটা বিশিষ্ট স্থান ছিল। এবং সেই স্থানটির প্রসার এতোই বেশি ছিল যে, বার্ণার্ড শ-কে একদিন নিজের জন্মের সংগে এই লোকটির কোনো সম্পর্ক নেই, এমন কৈফিয়ৎও দিতে প্রয়োজনবোধ করতে হ'য়ছিল। 'Is it now necessary to add that my resemblance to my father is quite clearly discernible, and that I have not a single trait even remotely resembling any of Lee's?'

জর্জ জন ভাণ্ডালিউর লী ছিলেন গানের মাস্টার। তিনিই সর্বপ্রথম লুসিন্দা এলিজাবেথের মধ্যে সাংগীতিক প্রতিভার সন্ধান পান। পিসীমার বাড়িতে লুসিন্দা এলিজাবেথ পিয়ানো বাজানো শিখেছিলেন। কিন্তু কণ্ঠসংগীতেও যে তাঁর অসাধারণ ক্ষমতা আছে, তা ভাণ্ডালিউর লীই সর্বপ্রথম আবিষ্কার করেন।

ভাণ্ডালিউর লী ছিলেন চির-কুমার। শ-র মতে, এই লোকটিকে কোনো রকমে বিবাহিত ব'লে কল্পনা করাও যায় না। লুসিন্দা এলিজাবেথের পিসীমা এবং স্বামীর মতোই তাঁর এই বন্ধুটিরও একটা শারীরিক ত্রুটি ছিল। তিনি ছিলেন ঈষৎ খোঁড়া। ছোটো বেলায় তিনি সিঁড়ি থেকে প'ড়ে যান, ফলে, বাকী সারা জীবনটা তাঁকে খুঁড়িয়ে খুঁড়িয়ে চলতে হয়।

বেশ ছিমছাম থাকতেন ভাণ্ডালিউর লী। খোঁড়া হলেও মেয়েদের কাছে তিনি যে আদৌ লোভনীয় ছিলেন না, এমন নয়। তবে মেয়েদের চেয়ে গান ছিল তাঁর জীবনে প্রিয়তর। আর মেয়েরা পুরুষের জীবনে

দ্বিতীয় স্থান অধিকার ক'রে থাকতে মোটেই রাজি নন, সুতরাং—ভাণ্ডালিউর লী সমস্ত জীবন কুমার-ই রয়ে গেলেন।

ভাণ্ডালিউর লী নিজের বিশেষ 'রীতি' অনুসারে লুসিন্দা এলিজাবেথকে গান শেখালেন। শুধু শেখালেন না, তাঁকে ক'রে তুললেন তাঁর সকল সংগীত-জলসার প্রধান গীত-শিল্পী, নায়িকা। লুসিন্দা এলিজাবেথের সংগে এই গানের ওস্তাদ ভাণ্ডালিউর লীর যে-বন্ধুত্ব ছিল, তার কদর্থ করা সাধারণ মানুষের পক্ষে আদৌ অস্বাভাবিক নয়। কিন্তু, বাস্তবিক পক্ষে, গানের সম্পর্ক ভিন্ন আর কোনো সম্পর্ক তাঁদের মধ্যে ছিল না। কারণ, তাঁদের মধ্যে যদি কোনো প্রকার যৌন সম্পর্ক থাকতো, তবে সে সম্পর্ক কখনো এমন দীর্ঘস্থায়ী হোতে পারতো না। অন্ততপক্ষে, তাঁর পুত্রের তো তাই ধারণা।

গানের জলসায় অধিনায়কত্ব করার অধিকারটি ছিল ভাণ্ডালিউর লীর পক্ষে স্বাভাবিক এবং সহজাত। লণ্ডনের কোনো অর্কেস্ট্রা পার্টির মতন পূর্ণায়তন অর্কেস্ট্রা পরিচালনা করার সুযোগ তিনি না পেলেও ডাবলিনের পরিচিত মহলে তাঁর সংগীত-পরিচালনার যোগ্যতা এবং অধিকার ছিল অবিসংবাদিত। আয়ার্ল্যাণ্ডের স্বাধীনতা-আন্দোলনের নেতা পার্নেলের নামে চিঠি জাল করার ব্যাপারে যিনি একদিন কুখ্যাত হ'য়েছিলেন, সেই রিচার্ড পিগট একটি গ্রূপ ফটো তোলেন; এই ফটোগ্রাফেও ভাণ্ডালিউর লীকেই দলের পুরোভাগে দেখা যায়।

ভাণ্ডালিউর লীর বংশ-পরিচয় বা বাল্যকাল সম্বন্ধে বিশেষ কিছুই জানা যায় না। আগেই বলা হয়েছে, বাল্যকালে সিঁড়ি থেকে প'ড়ে তিনি তাঁর একটি পা ভেঙে ফেলেছিলেন। বাল্যকালে আরো একটি দুর্ঘটনা তাঁর জীবনে ঘটেছিল। তাঁর বয়স যখন অতি অল্প, তখন ছোটো ছেলেমেয়েদের বিরাটকায় নাইট ক্যাপ পরানোর পদ্ধতি প্রচলিত ছিল দেশে। এই বিরাটকায় টুপিতে প্রায়ই আগুন লেগে যেতো।

দুর্ভাগ্যক্রমে, ভাণ্ডালিউর লীর টুপিতেও আগুন লেগে গিয়েছিল। ফলে, তাঁর কপালের খানিকটা পুড়ে যায়, এবং পোড়া জায়গাটায় গজিয়ে ওঠে এক গোছা কাল চকচকে চুল।

ছোটোবেলায় ভাণ্ডালিউর লীকে পড়ানোর জন্যে বাড়িতে একজন মাস্টার ছিলেন। ভাণ্ডালিউর লীর হাতে একদিন ছিপের ডাণ্ডা খেয়ে মাস্টারমশায় সেই যে বিদায় নিলেন, আর তিনি ও-মুখো হলেন না। অন্য কোনো মাস্টার-ও আর ও-বাড়ি আসতে সাহস পেলো না। ফলে, ভাণ্ডালিউর লী-র স্কুল ও কলেজের বিদ্যা বেশি দূর এগোলো না। ছোটো এক ভাই ছাড়া তাঁর আর কেউ ছিল না এ-সংসারে। বড়ো হ'য়ে তিনি গানের টুইশনি ক'রে ভাই আর নিজের জীবিকা-নির্বাহ করতে লাগলেন। কিন্তু এই ভাইটির-ও শীঘ্রই অপমৃত্যু হোলো। ভাণ্ডালিউর লী দুঃখে-শোকে পাগল হ'য়ে গেলেন। নিজের সকল দুঃখ-বেদনা ভুলে থাকার জন্যে ডুবে থাকতে চাইলেন সংগীতে। ফলে, সংগীতের মারফৎ শ-পরিবারের সংগে হ'য়ে উঠলেন আরো নিবিড়, আরো ঘনিষ্ঠ।

লীর ভাইএর মৃত্যুর কিছুদিন বাদে লুসিন্দা এলিজাবেথ একবার কঠিন রোগে শয্যাশায়ী হন। এই সময় ভাণ্ডালিউর লী স্বামী জর্জ কারকে সরিয়ে দিয়ে লুসিন্দা এলিজাবেথের সকল শুশ্রূষা এবং সেবার ভার নেন নিজের হাতে। শুধু সেবা-শুশ্রূষার ভার নিয়েই তিনি নিরস্ত হলেন না। অবিলম্বে চিকিৎসকদের-ও বিদায় দিলেন। মানসিক চিকিৎসা ও মেসমেরিজমের পক্ষপাতী ছিলেন ভাণ্ডালিউর লী। এই মানসিক চিকিৎসা তিনি নিজে-ও কিছু কিছু জানতেন। এমনিভাবে তাঁর ঐকান্তিক সেবা, শুশ্রূষা ও মনো-চিকিৎসার ফলে স্বল্পকালের মধ্যে লুসিন্দা এলিজাবেথ সেরে উঠলেন।

ভাই-এর মৃত্যুর পরে ভাণ্ডালিউর লী শ পরিবারের অন্তর্ভুক্ত হ'য়ে

পড়লেন এবং তাঁদের সংগে একত্রে বসবাস করতে লাগলেন। কিন্তু গানের শিক্ষক ও শিল্পী হিসাবে নিজের পদমর্যাদা বজায় রাখার জন্যে তাঁর প্রয়োজন ছিল কোনো ফ্যাশানব্ল্ পল্লীতে বাস করা। কিন্তু শ-পরিবারের বা ভাণ্ডালিউর লী-র একক শক্তিতে তা ছিল অসম্ভব। সুতরাং লী ও শ-রা মিলে একটা কোঅপারেটিভ সংসার গ'ড়ে তুললেন, সুশোভন অভিজাত পল্লী হ্যাচ্ স্ট্রীটে।

১নং হ্যাচ্ স্ট্রীট, মোড়ের ওপর একখানি বাড়ি। মোড়ের ওপর, তাই বাগান নেই, কিন্তু আছে দু টুকরো উঠোন আর তারই মাঝখান দিয়ে তকতকে একখানি পথ। বাড়িটিতে আটখানি কামরা। বড়ো একটি দালান; তা ছাড়া একটি হেঁসেল ও একটি ভাঁড়ার ঘর। সুতরাং, আগে সিং স্ট্রীটে শ-রা যে বাড়িতে ছিলেন, এ বাড়ি-টি ছিল তার চেয়ে যেমন হালফ্যাশানের, তেমনি বড়ো। কারণ, সিং স্ট্রীটের বাড়িতে ছিল মাত্র পাঁচখানি কামরা। অবশ্য, সেখানে ভাড়াও ছিল কম।

এই-বাড়িতে য়ুরোপের সেরা সংগীতগুলির মহড়া চলতে লাগলো অবিরাম। এই গানের আবহাওয়ার মধ্যে মানুষ হ'য়েছিলেন জর্জ বার্ণার্ড শ। শ-র নিজের মতে, বাল্যকালে গান ছিল তাঁর পক্ষে 'মাখন ও রুটির' মতো। এমনি এক সংগীতের আবহাওয়ায় মানুষ হ'য়েছিলেন ব'লেই শ পরবর্তীকালে সংগীত-সমালোচক হিসাবে এতো সহজে এতো খ্যাতি অর্জন করতে পেরেছিলেন, তিনি এতো সহজে চিনতে পেরেছিলেন ভাগ্‌নারের অতুলনীয় সংগীত-প্রতিভাকে। ইউরোপের অন্যান্য দেশ কেন, জার্মানি-ও তখন ভাগ্‌নারের প্রতিভাকে সম্পূর্ণ মেনে নেয় নি। তিনি যে বীঠোফেন, মোজাৎস্ ও বাখ্ প্রভৃতি সংগীত-শিল্পীদের সমগোষ্ঠী, কিম্বা শ্রেষ্ঠতর, একথা স্বীকার করা দূরের কথা, তখন লোকে তাঁর গানকে কিম্ভূত-কিমাকার কিছু ব'লেই ভাবতো। ভাগ্‌নারের সংগীত ও শিল্প-দর্শনের ব্যাখ্যা এবং প্রচার সম্বন্ধে জার্মানিতে নীট্‌শে যা ক'রেছেন, শ-ও ইংলণ্ডে

